মত বাঁচতে পারে তার মূল্যও ত কম নয়। জান বোষ্টমদা, গান্ধীজী এই দেশকে ঠিকই চিনেছিলেন, কিন্তু দেশবাসী তাকে বোঝে নি তাই তাঁর আদর্শের শ্রেষ্ঠত্ব স্বীকার করলেও তাঁর নির্দ্দেশিত পথে তারা চলতে পারছে না। মত আর পথ দুটো আলাদা হয়ে গেছে। আমাদের বেঁচে থাকার সব উপকরণ নিজেদের মধ্যেই আবিষ্কার করতে হবে।

রাধু বলিল, সেদিন এক ভদ্রলোক কি বলছিলেন জান দিদি—বর্ত্তমান জগতে নাকি এ সব একেবারে অচল। ওসব আদর্শ টাদর্শ নাকি স্রেফ কথার কারসাজি।

মঞ্জুষা কহিল, মিথ্যা আর প্রবঞ্চনায় যে পৃথিবীর আকাশ-বাতাস বিষিয়ে গেছে বোষ্টমদা। নইলে এমন কথা কেউ বলতে পারত না। সত্য চিরদিনই সত্য। কিন্তু আমার কথাটা শুধু আদর্শ নিয়ে নয়, আমি দেশের বিলুপ্ত-প্রায় কুটিরশিল্পের কথা বলতে চাইছিলাম।

রাধু বলিল, যা লোপ পেতে বসেছে তাকে বাঁচিয়ে তুলবে কেমন করে দিদি?

মঞ্জুষা ঈষৎ হাসিয়া বলিল, কেন সাধনার জোরে। ঠাট্টা নয় বোষ্টমদা, একদিনেই এ কাজ সম্ভব নয়—সময়ের দরকার। কিন্তু যাদের এই উঞ্ছবৃত্তির হাত থেকে বাঁচাতে হবে তাদের উৎসাহ এবং ঐকান্তিকতার অভাব যদি না থাকে তবে কৃতকার্য্য আমরা হবই। আমাদের নিত্যকার প্রয়োজন মেটাবার জন্যে এই শিল্পপ্রতিষ্ঠান গড়ে উঠবে।

রাধু বলিল, আমার কাছে এ কিন্তু অসম্ভব বলেই মনে হচ্ছে।

কিন্তু মঞ্জুষা চায় কাজের মধ্যে নূতন করিয়া বাঁচিয়া উঠিতে। তার কাছে আজ শুধু ইহাই একান্ত ভাবে সত্য হইয়া উঠিয়াছে।

সে হাসিয়া বলিল, তাই মনে হয় বোষ্টমদা। যাঁরা আজীবন কাজ না করে শুধু হেসে গেয়েই কাটিয়ে দিলে তারা একটু ভয় পাবে বৈকি, কিন্তু সেখানে গিয়েও তুমি যত খুশী হাসতে, গান গাইতে পারবে। কেউ বাধা দেবে না বোষ্টমদা। কিন্তু আজ আর নয়, বাবা অনেকক্ষণ ফিরে এসেছেন, এতক্ষণে হয়তো রাগ করেই বসে আছেন—একটু চুপ করিয়া থাকিয়া পুনরায় বলিল, ওঃ, ভাল কথা, একটু দাঁড়াও আমি এখুনি আসছি।

মঞ্জুষা দ্রুত চলিয়া গেল এবং অনতিকাল মধ্যে ফিরিয়া আসিয়া রাধুর হাতে একখানি নোট গুঁজিয়া দিল।

রাধু কিছু বলিতে উন্নত হইতেই তাহাকে বাধা দিয়া মঞ্জুষা কহিল, উহু কোন কথা নয়। হাঁড়ি তোমার শূন্য, সে খবর আমি পেয়েছি।

রাধু বহুক্ষণ যাবৎ বলি বলি করিয়াও এতক্ষণ বলিতে পারে নাই। মৃন্ময়ের খবর সে জানিতে চাহে। তাহার বাড়ীতে বার দুই কথাটা তুলিবার চেষ্টা করিয়া ব্যর্থ হইয়াছে। মঞ্জুষা অন্য কথা তুলিয়া প্রসঙ্গটা চাপা দিয়াছে।

রাধু এবারে সরাসরি জিজ্ঞাসা করিয়া বসিল।

মঞ্জুষা একটু হাসিবার চেষ্টা করিয়া কহিল, সে অনেক কথা বোষ্টমদা। আর একদিন শুনো। মোদ্দা কথা, বিয়ে করে সংসার-ধর্ম্ম করাটা বোধ হয় আমার অদৃষ্টে নেই, আপাততঃ এইটুকু জেনে রাখ।

কিছুক্ষণ গভীর নীরবতা।

রাধু পুনরায় বলিল, একখানা চিঠি দিয়েছিলাম তোমায়—

মঞ্জুষা কহিল, অনেক দেরীতে পেয়েছিলাম, কোন কাজেই আসে নি।

রাধু একটু বিস্মিত হইয়া কহিল, মিনুদা সম্বন্ধে তোমার সন্দেহ তা হলে আজও ঘোচে নি দিদি?

মঞ্জুষা আবার ঈষৎ হাসিল। বলিল, তা নয় বোষ্টমদা। আসলে আর সকলের সন্দেহটাকেই আমি বরাবর অবিশ্বাসের চোখে দেখে এসেছি, কিন্তু শেষ পর্য্যন্ত বাবা এবং জ্যাঠাবাবুর জন্যে আমি ভুল করেছিলাম।

রাধু বলিল, সে ভুল ত আজ ভেঙ্গে গেছে দিদি?

মঞ্জুষা কহিল, লাভ তাতে কিছুই হ'ল না বোষ্টমদা, বরং দুঃখটা আরও নিবিড় ভাবে ঘিরে ধরেছে। এর চেয়ে বরং ভুল না ভাঙ্গাই ছিল ভাল।

রাধু বলিল, ইচ্ছে করলেই তো এর থেকে মুক্তি পেতে পার দিদি। তুমি রাগ করো না, বড্ড স্নেহ করি বলেই এত কথা জিজ্ঞেস করতে সাহস পাচ্ছি।

মঞ্জুষা হাসিবার চেষ্টা করিয়া কহিল, ইচ্ছে থাকলেও সব কাজ সকল সময় করা সম্ভব হয় না বোষ্টমদা।

রাধু কহিল, এটা কোন কাজের কথা নয় দিদি।

মঞ্জুষা বলিল, তুমি সব ঘটনা জান না বলেই এ কথা বলতে পারছ। এক কথায় তা তোমায় বোঝানো সম্ভব নয়। আর এক দিন শুনো।

রাধু বলিল, তোমার যখন বলতে আপত্তি আছে তখন থাক, কিন্তু মিনুদার সঙ্গে কি তোমার দেখা হয়েছিল?

হয়েছিল। মঞ্জুষা জবাব দিল, কিন্তু আজ আর একটি কথাও নয়। সময়-

মত সবই তুমি জানতে পারবে। যাদের তুমি স্নেহ কর তারাও কিছু তোমায় কম প্রীতির চোখে দেখে না। আমার এ কথাটা তুমি বিশ্বাস করতে পার বোষ্টমদা।

রাধু একটু অপ্রতিভ হইয়া কহিল, এ কথা বলে লজ্জা দিও না দিদি। তোমাদের স্নেহপ্রীতির যদি অমর্য্যাদা করি তা হলে ধর্ম্মে সইবে না। বলিয়াই সে উঠিল। মঞ্জুষা তাহার সঙ্গে খানিকদূর আগাইয়া আসিয়া পুনরায় কাল দেখা করিবার জন্য অনুরোধ করিল।

রাধু চলিয়া গেল, কিন্তু মঞ্জুষা তখনই তাহার বাবার কাছে ফিরিয়া আসিল না। আরও কিছুক্ষণ নিঃশব্দে বাহিরে পায়চারি করিয়া প্রায় মিনিট পনের পরে ধীর পদক্ষেপে আসিয়া জীবানন্দের পাশে দাঁড়াইল।

জীবানন্দ মুখ তুলিয়া চাহিয়া স্মিত হাস্যে কহিলেন, গ্রামটা পদক্ষিণ করে এলে বুঝি মঞ্জুষা ?

মঞ্জুষা না বুঝিবার ভান করিয়া পাণ্টা প্রশ্ন করিল, কার কথা বলছ তুমি বাবা ? তোমার নিজের কথা ?

জীবানন্দ বলিলেন, কার কথা বলছি সে কি আর তুমি বুঝতে পার নি মা।

মঞ্জুষা হাসিয়া ফেলিল। জীবানন্দ কহিলেন, তুমি হাসছ যে ?

মঞ্জুষা তেমনি হাসিমুখেই বলিল, আমার পেছনেও দুটো চোখ আছে বাবা। কিন্তু কোথায় গিয়েছিলে তুমি, নদীর পাড়ে ?

জীবানন্দ জবাবটা এড়াইয়া গিয়া বলিলেন, তা বলে তুমিও ফিরতে অনেক দেরী করেছ। একলা কতক্ষণ বসে থাকা যায়। কিন্তু আজ কি আমায় খেতে দেবে না মা ?

মঞ্জুষা বলিল, সে নিয়ম তো তুমিই পাণ্টে দিয়েছ বাবা। কথাটা এরই মধ্যে ভুলে গেলে।

জীবানন্দ বার বার মাথা নাড়িতে লাগিলেন। কথাটা তিনি সত্যই ভুলিয়া গিয়াছিলেন।

ইহারই দিনকয়েক পরে মঞ্জুষা জীবানন্দকে লইয়া গ্রাম ত্যাগ করিয়া রওনা হইল। রাধুও সস্ত্রীক তাহাদের অনুগমন করিল।

•

আরও কয়েকটা মাস কাটিয়া গিয়াছে। এই অল্প সময়ের মধ্যেই মঞ্জুষ

একটি ক্ষুদ্র প্রতিষ্ঠান গড়িয়া তুলিয়াছে। মঞ্জুষার উৎসাহ এবং রাধুর পরিশ্রমের অভাব নাই, কিন্তু প্রথমে যেমনটি আশা করা গিয়াছিল সেইরূপ সাড়া মিলিতেছে না। জীবানন্দ অবশ্য প্রথম হইতেই বাধা দিয়া আসিতেছেন। কিন্তু পরোক্ষে তিনি সাহায্য করিতেছেন, নতুবা তাহাদের এই উদ্যম অঙ্কুরেই বিনষ্ট হইয়া যাইত।

অবশ্য মঞ্জুষার এই কাজের সাফল্য সম্বন্ধে জীবানন্দের মনে সংশয় ছিল প্রচুর। তাঁর মানসিক অবস্থা এমনি হইয়া দাঁড়াইয়াছিল যে, কোনকিছুকেই তিনি সহজ ভাবে গ্রহণ করিতে পারিতেন না। তাই ইহার অন্ধকারাচ্ছন্ন দিকটার পানে অঙ্গুলি নির্দেশ করিয়া তিনি মঞ্জুষাকে বলিলেন—এতে কি সত্যিকার কাজ হবে মঞ্জু!

মঞ্জুষা বলিল, তা হলে তোমার মতে আমাদের কি করা উচিত?

জীবানন্দ বলিলেন, তার জবাব এক দিন তোমরা নিজেরাই পাবে, কোন্ পথ কল্যাণের পথ তা বেছে নিতে পারবে, কিন্তু আজ আর নয়। চেয়ে দেখ তোমার বোষ্টমদা আবার আসছে যেন?

মঞ্জুষা সহসা তার বাবাকে লক্ষ্য করিয়া অনুচ্চ কণ্ঠে বলিল, ওর সামনে যেন আবার আমাদের প্রতিষ্ঠানটির প্রসঙ্গ তুলো না বাবা। তার পর রাধুকে আহ্বান করিয়া বলিল, এস বোষ্টমদা, তোমার খবর কি?

রাধু বোষ্টম গম্ভীর কণ্ঠে জবাব দিল, খবর ভালই। পাঁপর আর ডালের বড়ি রোজই তৈরী হচ্ছে, ইজের ফ্রকও কম তৈরী হয় নি, কিন্তু দিদি—

জীবানন্দের মুখে একটু অর্থপূর্ণ হাসি ফুটিয়া উঠিল, কিন্তু তিনি মুখ খুলিলেন না।

মঞ্জুষা কিন্তু উল্টা বুঝিল। সে রাধুকে বলিল, তুমি অত ইতস্ততঃ করছ কেন বোষ্টমদা। আরও কিছু টাকার দরকার এই ত?

রাধু বলিল, কথাটা শুধু তাই নয় দিদি—শুধু টাকার ব্যাপার হলে এ কথা বলার প্রয়োজন ছিল না।

মঞ্জুষা অধীর হইয়া বলিল, তুমি বড় বেশী ভূমিকা কর বোষ্টমদা। যা বলতে চাও তা স্পষ্ট করে বলে ফেল।

রাধু বলিল, ভূমিকা করব কেন দিদি। কিন্তু মাল যে অনবরত জমে উঠছে—ওগুলো কাটাতে হবে তো?

জীবানন্দ বলিলেন, রাধু হক কথাই বলেছে মঞ্জু-মা। তা ছাড়া তোমার

এই পাঁপর আর বড়ি বেশী দিন মজুত রাখাও চলবে না। আয়-ব্যয়ের একটা হিসেব রাখা হয় ত মঞ্জু ?

কথাটা মঞ্জুষাকে বলা হইলেও জবাব দিল রাধু বোষ্টম, তা রাখতে গিয়েই গোল বেধেছে। আমাদের জিনিষ এখন আর বাজারে চলে না। বাজারদর আমাদের চেয়ে ঢের সস্তা। তারা যে দামের কথা বলে আমাদের তাতে পড়তা হয় না অথচ জিনিষগুলো সব নষ্ট হতে বসেছে।

মঞ্জুষা খানিক চুপ করিয়া থাকিয়া বলিল, তা হলে জিনিষ তৈরী বন্ধ করে দিয়ে বিক্রির কাজে সবাইকে লাগিয়ে দাও বোষ্টমদা।

রাধু বলিল, বাজারে বেরুবার লোকেরই অভাব, কিন্তু সেটা বড় কথা নয়—দর সম্বন্ধে কি করা যাবে ?

মঞ্জুষা কহিল, আমাদের প্রতিষ্ঠানের নামেও কি কোন সাড়া পাওয়া যাচ্ছে না ?

রাধু জবাব দিল, প্রথম প্রথম কিছু সাড়া পেলেও ইদানীং সকলেই নাকি এক কথাই বলে।

মঞ্জুষা রীতিমত দুর্ভাবনায় পড়িয়া গেল। ইতিমধ্যে তার বাবার নিকট হইতে প্রতিষ্ঠানের জন্য বহু টাকা লওয়া হইয়াছে—কিন্তু আসল কাজ একটুও হয় নাই অথচ এই অপচয়ের প্রতিকার যে কোন্ পথে তাহাই সে ভাবিয়া পাইতেছে না।

রাধু পুনরায় বলিল, তবে একটা পথের সন্ধান নিয়েই আমি এসেছি।

মঞ্জুষা সাগ্রহে রাধুর মুখের দিকে চাহিতেই সে বলিল, রামভরস আগরওয়ালা আমাদের সব মাল কিনে নিতে রাজী আছে।

মঞ্জুষা ব্যাকুল কণ্ঠে বলিল, এত বড় খবরটা এতক্ষণ আমায় দাও নি তুমি বোষ্টমদা !

এতক্ষণে জীবানন্দের মুখে একটুখানি অবিশ্বাসের হাসি ফুটিয়া উঠিল। তিনি মৃদু কণ্ঠে বলিলেন, তার মানে তোমাদের পরিশ্রমের ফলটা আর একজনকে দিয়ে দিতে চাইছ। এই ত হ'ল মোদ্দা কথা ? কিন্তু সর্ত্তটা কি বোষ্টম ঠাকুর ? বাজারদর থেকে কত কমে মাল তোমাদের ছেড়ে দিতে হবে ?

ইঙ্গিতটা খুবই স্পষ্ট। কেহ কোন উত্তর দিল না।

জীবানন্দ পুনরায় কহিলেন, তোমাদের আগরওয়ালার সঙ্গে একবার দেখা হয় না ?

রাধু জবাব দিল, আজ্ঞে বলেন ত তাকে নিয়ে আসতে পারি।

জীবানন্দ বলিলেন, বিলক্ষণ, এ কথা এতক্ষণ বলতে হয়। যাও যাও তাকে সমাদরে নিয়ে এস। কিছু না হোক ব্যবসার মারপ্যাঁচটা শেখবার চেষ্টা করা যাবে।

রাধু ধীরে ধীরে চলিয়া গেল। মঞ্জুষা তার বাবার কথা বলার ধরণে বিস্মিত হইলেও চুপ করিয়াই রহিল।

কিছুক্ষণ পরে রাধু বোষ্টম আগরওয়ালাকে সঙ্গে করিয়া উপস্থিত হইল। আগরওয়ালা পাকা ব্যবসাদার লোক। কতটুকু চাপ দিলে কতখানি কাজ আদায় হইতে পারে ইহা তার জানা। ব্যবস্থাটা পাকাপাকি করিয়া যাইবার পূর্ব্বে সে কিছু উপদেশ বর্ষণ করিতে ভুলিল না। উপদেশটা মঞ্জুষার প্রতিষ্ঠান সম্বন্ধে এবং তার সারমর্ম্ম হইল এই যে, সস্তায় পড়তা ফেলিতে হইলে সকল সময় সদুপায়ের আশ্রয় লইলে চলে না।

মঞ্জুষার চোখ মুখ লাল হইয়া উঠিল। রাধু কেমন সঙ্কুচিত হইয়া পড়িয়াছে। আর জীবানন্দ ব্যবসায়ের মূলতত্ত্বদর্শী এই যুবকের কথায় কৌতুকবোধ করিতেছেন। তিনি ঘন ঘন মাথা নাড়িতে লাগিলেন।

রাধু বোষ্টম আগরওয়ালাকে লইয়া প্রস্থান করিল। মঞ্জুষা বলিল, দুঃখ আর কিছুর জন্যে নয় বাবা, কিন্তু শেষ পর্য্যন্ত আমাদেরও এদের আওতায় গিয়ে পড়তে হ'ল।

জীবানন্দ সহসা অস্বাভাবিক রকব গম্ভীর হইয়া উঠিলেন, বলিলেন, না গিয়ে উপায় কি মঞ্জু! কিন্তু ভেব না এইখানেই এর শেষ—তবে আমার মনে হয় এরও প্রয়োজন আছে।

একটু থামিয়া জীবানন্দ পুনরায় বলিতে লাগিলেন, শুনতে ভাল না লাগলেও কথাটা আগরওয়ালা মিথ্যে বলে যায় নি। ব্যবসায়-জগৎটা আজ প্রবঞ্চনার উপরই দাঁড়িয়ে আছে।

মঞ্জুষা কহিল, অত্যন্ত ভাবনার কথা বাবা।

জীবানন্দ বলিলেন, কিন্তু এ নিয়ে তুমি আমি চিন্তা করে কতটুকু করতে পারব। লোভ আর স্বার্থপরতা আজ পৃথিবী জুড়ে রাজত্ব করছে। এর প্রতিবিধান করতে হলে আজ খুব বড় শক্তির প্রয়োজন মা। তুমি আমি এর বিরুদ্ধে দাঁড়িয়ে কি করতে পারি।

মঞ্জুষা এ কথার কোন জবাব না দিয়া ক্ষুণ্ণ মনে প্রস্থান করিল এবং সরাসরি

আসিয়া তার প্রতিষ্ঠানে উপস্থিত হইল। প্রতিকূলতার কাছে এত সহজে হার মানিতে তার মন চাহিল না।

রাধু আসিয়া এরই মধ্যে কাজে লাগিয়া গিয়াছে। সকলকে জানাইয়া দিয়াছে যে, শুধু জিনিষ তৈরির উপর মজুরী প্রাপ্তি নির্ভর করিবে না, সে জিনিষ বাজারে কাটাইবার দায়িত্বও তাহাদেরই। ইহাতে অনেকেই ক্ষুব্ধ হইল, বহু কণ্ঠে প্রতিবাদ উঠিল, কিন্তু মঞ্জুষা কাহারও কথায় কর্ণপাত করিল না। মানব-চরিত্রের একটা নূতন দিক সম্বন্ধে তাহার অভিজ্ঞতা হইল।

রাধু বলিল, দুঃখ করবার কিছু নেই দিদি। ভিক্ষাবৃত্তি মানুষকে এমনি করেই নির্জ্জীব আর অকর্ম্মণ্য করে তোলে। দায়িত্ববোধ বলে কিছু আর এদের মধ্যে নেই।

মঞ্জুষা বলিল, কিন্তু এমনটি ত আমি স্বপ্নেও ভাবিনি বোষ্টম-দা? এদের আত্মসম্মানজ্ঞান প্রখর বলেই আমার বিশ্বাস ছিল।

রাধু বলিল, ভালমন্দ নিয়েই সংসার। এদের সকলকে এক পর্য্যায় ফেলা উচিত হবে না দিদি, কিন্তু এদের ভালোর জন্যেই তোমার দয়ার দান থেকে এবার এদের বঞ্চিত করতে হবে।

মঞ্জুষা বলিল, তুমি বলতে চাইছ কি বোষ্টম-দা?

রাধু বলিল, অত্যন্ত খাঁটি সত্য কথা। এদের মাথা গোঁজার ঠাঁই তুমি করে দিয়েছ—এখন যার যার পরিবার প্রতিপালনের দায়িত্ব এরা নিজেরাই গ্রহণ করুক। আত্মশক্তিকে ওরা কাজে লাগাক। তুমি রাগ করো না দিদি, কিন্তু এখানে আর তোমায় আসতে দেওয়া হবে না, আর এলেও কোন কথা তোমায় আমি বলতে দেব না।

মঞ্জুষা কহিল, তারপর?

রাধু বলিল, পরের কথা পরে ভাবা যাবে কিন্তু লোকসান আর তোমাকে সইতে হবে না। বোষ্টম এতদিন শুধু নামগান করেই তার জীবনটা কাটায় নি দিদি।

মঞ্জুষা কহিল, আমাকে কি তুমি চুপ করে বসে থাকতে বলো? তা হলে বাঁচবো কেমন করে বোষ্টম-দা!

মঞ্জুষার কণ্ঠস্বরে কেমন একটা অসহায় ভাব ফুটিয়া উঠিল।

রাধু একটু হাসিবার চেষ্টা করিয়া বলিল, বেশ যা হোক—চুপ করে বসে থাকবে কেন তুমি। তোমার কাজের ভাবনা কি। কিন্তু ছ' মাস তো তুমি

দেখলে, দুটি মাস শুধু আমার উপর সকল দায়িত্ব ছেড়ে দিতে বলছি।

মঞ্জুষা হাসিল।

রাধু পুনশ্চ কহিল, তুমি রাগ করবে এবং ব্যথা পাবে জেনেই এত দিন বলি নি, কিন্তু তোমার দয়ায় এদের উপকার না হয়ে বরং ক্ষতিই হচ্ছে।

মঞ্জুষা একটি দীর্ঘনিঃশ্বাস ফেলিয়া মৃদু কণ্ঠে বলিল, অভাবের জ্বালা আর প্রবলের অত্যাচারে এদের মন অত্যন্ত ছোট হয়ে গেছে, কিন্তু এ কথাটা আমি আজও ঠিক বিশ্বাস করে উঠতে পারছি না যে, নিজেদের ভালমন্দ কেন ওরা বুঝতে পারবে না।

রাধু চুপ করিয়া শুনিতেছিল। মঞ্জুষা বলিয়া চলিল, নিজেদের প্রকৃত অবস্থাটা একদিন ওরা উপলব্ধি করবেই। অভাব আর আয়ের মধ্যে যেখানে এত বড় ব্যবধান সেখানে গোলযোগ আর মনকষাকষি কিছু হবেই। অভাবের ছিদ্রপথ দিয়ে অশান্তির আগুন জ্বলে উঠবেই। কিন্তু এ কথাটা আমাদের ভুলে গেলে চলবে না যে, এই অভাব মেটাতে হলে নিজেদের ঢের বেশী কষ্টসহিষ্ণু এবং কর্ম্মতৎপর হয়ে উঠতে হবে। শুধু মুখের কথায় কাজ হয় না। ভাবপ্রবণতার চেয়ে বাস্তব দৃষ্টিভঙ্গির প্রয়োজন তাই আজ অনেক বেশী। জান রাধুদা, আজ মনে হচ্ছে সহযোগিতা ও সদিচ্ছার একান্ত অভাব ঘটেছে আমাদের সমাজ-জীবনে। আমরা তাই এগুতে পারছি না, শুধু একটা অস্বস্তিকর অনিশ্চয়তার মধ্যে ঝুলছি। আজ যখন আমাদের নূতন করে সমাজকে গড়ে তুলবার দিন এল তখন আমরা মন দিয়েছি ভেঙ্গে ফেলার কাজে। এ পথে কোন দিনই প্রকৃত কল্যাণ হবে না।

মঞ্জুষা সহসা থামিল। একটু হাসিয়া বলিল, ঐ দেখ কি কথায় কোন্ কথা এসে গেল। হ্যাঁ কি বলছিলে তুমি বোষ্টম-দা? ওদের সাহায্য করে ক্ষতি করেছি—কিন্তু হঠাৎ আজ এ কথা কেন?

রাধু কহিল, হঠাৎ ঠিক নয় অনেকদিন ধরেই কথাটা তোমায় বলব ভাবছিলাম। ওদের আশ্রয় দিয়েছ ভাল করেছ, কিন্তু তা বলে ওরা রোজগারের চেষ্টা করবে না?

মঞ্জুষা কহিল, ওরা ত আমার দয়ার দান গ্রহণ করে নি বোষ্টম-দা। পরিশ্রমের বিনিময়ে মূল্য নিয়েছে। দোষ আর কারুর নয় আমার অদৃষ্টের।

রাধু বলিল, শুধু অদৃষ্টকে দোষ দিয়ে লাভ নেই দিদি। নিজের হিসেবের ভুলই এর জন্য দায়ী।

মঞ্জুষা একটু অন্যমনস্ক হইয়া পড়িয়াছিল, রাধুর শেষ কথায় পুনরায় যেন সজাগ হইয়া উঠিল। বলিল, হিসেবের ভুল ত নিশ্চয়ই বোষ্টম-দা। বাবা যখন সুস্থ স্বাভাবিক মানুষ ছিলেন তখন অনেক সদুপদেশ তিনি আমাকে দিতেন। তিনি কি বলতেন জান? বলতেন, সব মানুষের পক্ষে সব কাজ করা সম্ভব নয়। এরই জন্য কাজের শ্রেণী বিভাগ, কিন্তু সমাজের প্রত্যেকের উপযোগী শিক্ষা দেবার আবশ্যকতা সব চেয়ে বেশী আর সে শিক্ষার মূল পাঠ গ্রহণ করতে হবে অন্তঃপুর থেকে—আদর্শ জননীর কাছ থেকে। বাবার মুখেই শুনেছিলাম আমি নাকি সেই জাতের একজন, আদর্শ জননী হওয়া যার জীবনের চরম সার্থকতা।

রাধু বোষ্টম সমর্থনসূচক ভঙ্গীতে ঘাড় নাড়িয়া কহিল, ঠিক কথাই তিনি বলেছিলেন দিদি।

মঞ্জুষার মুখে বিচিত্র ধরণের একটু হাসি দেখা দিল। সে বলিল, বাবা বলতেন নরম মাটি দিয়েই পুতুল গড়া সম্ভব—মানুষের মনটা যত দিন বাইরের আবহাওয়া থেকে মুক্ত থাকে তত দিন তাতে সুশিক্ষার বীজ বপন করা সব চেয়ে বেশী প্রয়োজন, আর এর ষোল আনা দায়িত্ব নাকি মায়েদের।

রাধু বলিল, তিনি ত মিথ্যে বলেন নি দিদি—

মঞ্জুষা বলিতে লাগিল, সত্যি কি মিথ্যে তা ঠিক জানি না বোষ্টম-দা, কিন্তু এই কথাগুলি যেন আমার মনে গেঁথে আছে। এগুলো সময় সময় মনকে বড় দুর্ব্বল করে ফেলে। আমি যে কত নিরুপায় সে কথা বুঝবার শক্তিও হয়ত বাবা হারিয়ে ফেলেছেন। কিন্তু আজ আর নয়। মঞ্জুষা উঠিল এবং পথ চলিতে চলিতে রাধুকে জিজ্ঞাসা করিল, আচ্ছা বোষ্টম-দা, তোমার আগর-ওয়ালাকে বিমুখ করলে কেমন হয়?

রাধু বলিল, মোটা টাকা লোকসান হয়ে যাবে।

মঞ্জুষা বলিল, যা ভাল হয় তুমিই করো বোষ্টম-দা, কিন্তু ডালের বড়ি কিংবা পাঁপড়ে এরা ভেজাল দেয় কেমন করে।

রাধু একটু হাসিবার চেষ্টা করিয়া কহিল, তার উত্তরও আগরওয়ালা দিয়ে গেছে। বাজারে বাজীমাৎ করতে হলে সস্তায় ডাল কিনতে হবে। গরুকে খাওয়াবার নাম করে কিনবে, তারপরে···মালের জন্য আমাদের ভাবতে হবে না। কাটাবে আগরওয়ালা।

মঞ্জুষা কহিল, তারপরে মানুষের খাদ্যবস্তু রূপে তা বাজারে বেরুবে এই তো!

বোষ্টম-দা, এদের চরম শাস্তি হওয়া দরকার। এদের সর্ব্বগ্রাসী ক্ষুধাই দেশটাকে দিন দিন ধ্বংসের পথে এগিয়ে দেবে। না বোষ্টম-দা জেনেশুনে তোমার আগরওয়ালাকে আমি প্রশ্রয় দিতে পারব না। ওকে বিদায় করে দিও। আমরা সবাই মিলে বাড়ী বাড়ী ঘুরব সেও ভাল।

রাধু কহিল, অনেক দিনের তৈরি সব জমে গেছে। ওগুলো যে প্রায় অখাদ্য হয়ে উঠেছে—কিছু ছেড়ে দিলে হ'ত না?

মঞ্জুষা গর্জ্জিয়া উঠিল, ছিঃ বোষ্টম-দা এ কথা তুমিও বলতে পারলে কি করে! না না ওগুলো বরং তুমি নষ্ট করে ফেল তবু এ কাজ কোন দিন করতে যেও না। আমাদের উদ্দেশ্য মানুষের সেবা করা, তাদের মৃত্যুর কারণ হওয়া নয়। তোমার আগরওয়ালাকে কথাটা জানিয়ে দিও।

মঞ্জুষার এই তিরস্কারে রাধুর মুখে বড় চমৎকার একটু হাসি ফুটিয়া উঠিল। সে বলিল, তোমার আদেশ অক্ষরে অক্ষরে পালন করা হবে দিদি।

মঞ্জুষা গাড়ীতে উঠিল।



মহীপাল ঈষৎ গম্ভীর মুখে আসিয়া মৃন্ময় এবং লিলির সম্মুখে দাঁড়াইল এবং কোন প্রকার ভূমিকা না করিয়া বলিতে লাগিল, বাবার সঙ্গে আমাদের প্রতিষ্ঠান সম্বন্ধে এতক্ষণ খোলাখুলি আলোচনা হচ্ছিল। সেইজন্যেই আমার দেরী হয়ে গেল।

মৃন্ময় প্রশ্ন করিল, তারপর?

মহীপাল জবাব দিল, আপনার অনুমানই ঠিক, বাবা সত্যিই আমাদের প্রচেষ্টাকে সন্দেহের চোখে দেখতে শুরু করেছিলেন।

মৃন্ময় বলিল, সে সন্দেহ আশা করি এখন আর তাঁর নেই?

মহীপাল এতক্ষণে একটু হাসিল, বলিল, তাই ত আমার মনে হ'ল। বাবা বলেন, কথাটা তাঁকে আরও আগে জানানো উচিত ছিল। এরই মধ্যেই নাকি তাঁর কাছে বহু অতিরঞ্জিত খবর পৌঁছে গেছে।

তিনি বুঝি তাই বললেন? মৃন্ময় জিজ্ঞাসা করিল, কিন্তু খবরটা তোমার বাবাকে দিলেন কে!

মহীপাল গম্ভীর মুখে জবাব দিল, তেমন লোকের অভাব কি মাষ্টার-মশাই—যে যার সুযোগের জন্য প্রস্তুত হয়েই আছে।

মৃন্ময় মৃদুকণ্ঠে কহিল, তাঁদের বক্তব্য কি—অভিযোগটাই বা কিসের জন্য।

কিছু জানতে পেরেছ ?

মহীপাল ঈষৎ উত্তেজনাপূর্ণ কণ্ঠে জবাব দিল, তাঁদের মতে এটা নাকি পরোক্ষে বাবার বিরুদ্ধেই একটা দলগঠনের পূর্ব্বসূচনা। তা ছাড়া একজন বিদেশীকে বাবা এতটা প্রীতির চক্ষে দেখেন এ তাদের সহ্য হচ্ছে না।

একটু থামিয়া মহীপাল পুনরায় বলিতে লাগিল, বাবাকে তাঁরা সত্য মিথ্যায় জড়িয়ে এমন ভাবে বুঝিয়েছেন যে, তিনি ওদের কথা অবিশ্বাস করতে পারেন নি এবং আমাদের উপর নজর রাখবার ব্যবস্থাও এরই মধ্যে হয়ে গেছে।

লিলির মুখে একটু অর্থপূর্ণ হাসি দেখা গেল, কিন্তু সে নীরব রহিল।

মৃন্ময়ই পুনরায় বলিল, ব্যাপারটা অনেক দূর গড়িয়েছে দেখছি মহীপাল, কিন্তু এখানে দাঁড়িয়ে আব নয়, চল ভিতরে যাই।

মহীপাল আপত্তি জানাইল—বলিল, এখানেই বেশ আছি।...একটু থামিয়া সে আবার বলিতে লাগিল, সে হুকুম অবশ্য বাবা রদ করেছেন, কিন্তু এই বিষয়ে বাবা আপনার সঙ্গেও আলাপ করতে চান।

মৃন্ময়কে যেন খানিকটা গম্ভীর মনে হইল। সে মৃদুকণ্ঠে বলিল, তোমার বাবাকে আমার নমস্কার জানিও ; বলো, কাল সকালেই আমি তাঁর সঙ্গে দেখা করব।

আপনার সুবিধেমত গেলেই চলবে—মহীপাল জবাব দিল, কিন্তু আমি আর দেরি করব না।

মহীপাল চলিয়া গেল।

এতক্ষণে লিলি মুখ খুলিল, ভিতরে চল মিনুদা।

মৃন্ময় একটু অন্যমনস্ক ভাবে বলিল, হুঁ—যাব, কিন্তু কিছু বুঝলে তুমি লিলি ?

লিলি হাসিমুখে জবাব দিল, না বোঝার মত ব্যাপার ত এটা নয়। তোমার চেয়ে এদের বুঝবার ঢের বেশী সুযোগ আমি পেয়েছি তাই সেদিন তোমায় আমি সাবধান করে দিয়েছিলাম। আসলে ওরা নিজেদের দুর্ব্বলতা সম্বন্ধে অত্যন্ত সজাগ তাই সবকিছুকেই সন্দেহের চোখে দেখতে অভ্যস্ত। সন্দেহ আর অবিশ্বাসই ওদের মূলমন্ত্র। তাই সাধারণ মানুষের সঙ্গে এদের একটা সহজ সম্বন্ধ গড়ে ওঠা আজও সম্ভব হয় নি। অবিশ্বাস আর সন্দেহ সব ক্ষেত্রেই মরাত্মক মিনুদা।

মৃন্ময় একটু অন্যমনস্ক ভাবে উত্তর দিল, বহু ক্ষেত্রেই যে তা সত্য, সে ত

চোখের ওপরই দেখতে পেলাম, কিন্তু আর নয়। মনে হচ্ছে রাত নেহাত কম হয় নি।

উভয়ে বাঙলোয় ফিরিয়া আসিল। খাইতে বসিয়া মৃন্ময় অদূরে উপবিষ্ট লিলিকে উদ্দেশ করিয়া বলিল, তুমিও বসে পড়লে পারতে লিলি।

লিলি একটু হাসিয়া প্রতিবাদ জানাইল, বেশ বললে যা হোক্…তারপরে তোমার কিছু দরকার হলে?

নিজের থালার পানে একবার দৃষ্টি বুলাইয়া লইয়া মৃন্ময় বলিল, যা দিয়েছ তাই শেষ করে উঠতে পারি কিনা সন্দেহ লিলি—

লিলি একটু হাসিয়া বলিল, তবে সেই চেষ্টাই কর, কিন্তু তোমার খাওয়া শেষ হলে তবেই আমি বসব।

মৃন্ময় বলিল, এখন বসতেই বা দোষ কি লিলি!

লিলি হাসিয়া জবাব দিল, দোষ-গুণের কথা এটা নয় মিনুদা। সুবিধে অসুবিধেই হচ্ছে আসল কথা। কিন্তু দোহাই তোমার তর্ক করো না, খাও—ওগুলো ঠাণ্ডা হয়ে গেলে তোমার ভাল লাগবে না।

মৃন্ময় কিন্তু না থামিয়া নিজের কথারই জের টানিয়া বলিতে লাগিল, সে প্রশ্ন যখন এখানে উঠছে না তখন তোমার আপত্তির কোন কারণ থাকতে পারে না।

লিলি আর বাদানুবাদ না করিয়া নিজের খাবার বাহির করিল। কিন্তু সেই দিকে চাহিয়া মৃন্ময় চমকাইয়া উঠিল। বলিল, তুমি কি ওগুলো খাবে নাকি?

লিলি মৃদু হাসিয়া বলিল, এই ত আমার রোজকার খাবার মিনুদা।

মৃন্ময় সহসা হাত গুটাইয়া বসিল, অভিমানভরা কণ্ঠে বলিল, একযাত্রায় পৃথক ফল কেন লিলি? আমার জন্য পঞ্চ ব্যঞ্জন আর তোমার ভাগে খানকয়েক পোড়া রুটিমাত্র।

লিলি শান্ত কণ্ঠে বলিল, পোড়া নয় মিনুদা—সেঁকা। তা ছাড়া তোমার যা খাওয়া চলে আমার তা চলে না।

মৃন্ময় বিস্মিত হইয়া বলিল, একথার মানে?

তেমনি শান্ত গম্ভীর স্বরে লিলি জবাব দিল, এখানে আমার কি পরিচয় তা কি এরই মধ্যে ভুলে গেলে? আমি না তোমার বিধবা বোন?

মৃন্ময় প্রত্যুত্তরে জানাইল, না ভুলব কেন—কিন্তু এখানে ত কেউ তোমায়

অষ্টপ্রহর পাহারা দিচ্ছে না লিলি।

লিলি বলিল, তা অবশ্য দিচ্ছে না। কিন্তু নিজেকে যে কোনমতেই ফাঁকি দেওয়া চলে না। ক্ষণকাল চুপ করিয়া থাকিয়া পুনরায় ব্যস্ত হইয়া বলিয়া উঠিল—তা বলে তুমি অমন হাত গুটিয়ে বসে আছ কেন—খাও মিনুদা।

মৃন্ময় কোন জবাব দিল না, শুধু নিঃশব্দে বসিয়া রহিল। লিলির মুখে ক্ষীণ একটু হাসির রেখা ফুটিয়া উঠিল। বলিল, খাবে না ?

মৃন্ময় কহিল, কিন্তু তোমার এসব কথার মানে ?

লিলি বলিল, তা না বললে কি তুমি খাবে না ঠিক করেছ!···মুহূর্ত্তকাল মৌন থাকিয়া—তুমি এত বোঝ অথচ মাঝে মাঝে অতি সাধারণ বিষয়গুলোও তোমার মাথায় ঢোকে না কেন তার মানে আমি খুঁজে পাই নে। নিজের উপরই যে সব সময় আমাকে সজাগ দৃষ্টি রাখতে হয়। সেখানে ফাঁকি চলবে কেমন করে বলতে পার!

কিন্তু কেন···কিসের প্রয়োজনে ? মৃন্ময় আকুলকণ্ঠে জিজ্ঞাসা করে।

লিলি স্থির দৃষ্টিতে কিছুক্ষণ মৃন্ময়ের মুখের পানে চাহিয়া থাকিয়া বলিল, তোমার এ প্রশ্নের জবাবটাও কি আমাকেই দিতে হবে মিনুদা! বেশ তাই না হয় দেব, কিন্তু তার আগে খেতে আরম্ভ কর, আমাকেও ও কাজটা সারতে দাও।

ইহার পরে মৃন্ময়ের আহারে আর রুচি থাকিল না। খাবারগুলা যেন তার গলায় আটকাইয়া যাইতে লাগিল। এতদিন একই বাড়ীতে থাকিয়াও লিলি কি খায়, কেমন করিয়া দিনযাপন করে—এ সমস্ত সে চোখ চাহিয়া দেখে নাই। নিজের এই ঔদাসীন্যে তার অত্যন্ত অনুশোচনা হইতে লাগিল।

মৃন্ময় পুনরায় প্রশ্ন করিল, সকালেও কি তোমার জন্য এমনি ধরণের আলাদা ব্যবস্থা হয় লিলি ?

লিলি হাসিয়া বলিল, হয় বৈ কি মিনুদা। উপায় নেই বলেই হয়।

মৃন্ময় কহিল, এই নিরামিষ আহারই চলছে দিনের পর দিন।

লিলি স্মিত মুখে বলিল, ঠিক তাই মিনুদা, কিন্তু তুমি বিশ্বাস কর আমার নিজের জন্যেই আহারে এই কঠোর সংযমের একান্ত প্রয়োজন—

মৃন্ময় কিছুক্ষণ লিলির মুখের পানে স্থির দৃষ্টিতে চাহিয়া থাকিয়া বলিল, কাল থেকে আমারও একই ব্যবস্থা হবে লিলি—

মৃন্ময়ের কণ্ঠস্বরে কি ছিল কে জানে, কিন্তু সহসা লিলি চমকাইয়া উঠিল

এবং মুহূর্ত্তেই আত্মসংবরণ করিয়া সংযত কণ্ঠে বলিল, এ সব তোমার ছেলেমানুষি মিনুদা। কোন কথাই যদি না বুঝবে তবে আমি যাই কোথায়। আমার নিজের প্রয়োজনেও আলাদা ব্যবস্থা করতে পারব না। এ তোমার কেমন যুক্তি।

মৃন্ময় কহিল, এই কথাই কি তুমি আমায় বিশ্বাস করতে বল যে, তোমার নিজের জন্যই এই কৃচ্ছ্রসাধনার প্রয়োজন দেখা দিয়েছে।

লিলি কহিল, নইলে সাধ করে কেউ তা করে না। আমাদের শাস্ত্রকারেরা বিধবাদের জন্য নিরামিষ আহারের ব্যবস্থা নিতান্ত অকারণে করেন নি মিনুদা। এর গোড়ার কথাটা যে কি তা একটু তলিয়ে দেখলে আমার বক্তব্য বুঝতে তোমার কষ্ট হবে না।

মৃন্ময় কহিল, কিন্তু সত্যিই তুমি তো বিধবা নও লিলি।

লিলি বড় অদ্ভুত ভাবে হাসিয়া বলিল, আমার কথা তুমি এ জীবনে বুঝবে না মিনুদা। তুমি বড় অবুঝ—বড় ছেলেমানুষ।

মৃন্ময় বলিল, বুঝে আমার দরকার নেই লিলি।

লিলি সহসা যেন রীতিমত গম্ভীর হইয়া উঠিল। বলিল, সেইটেই আমার সবচেয়ে বড় দুঃখ মিনুদা, কিন্তু ও কি, আর খাবে না তুমি! অতটা মাছ তর-কারি—জান কত কষ্ট করে এগুলো আমায় জোগাড় করতে হয়?

মৃন্ময় ধীরে ধীরে বলিল, আজ জানতে পেরেছি বলেই এগুলো গলা দিয়ে নামছে না লিলি।

লিলি মৃন্ময়ের মুখের পানে স্থির দৃষ্টিতে চাহিয়া রহিল। তার কথায় যতটা সে ব্যথা পাইয়াছে, মনে মনে তার চেয়ে ঢের বেশী তৃপ্ত হইয়াছে। কিন্তু প্রকাশ্যে কহিল, এ ব্যবস্থা মেনে চলতে গেলে অর্দ্ধেক দিন যে তোমার খাওয়াই হবে না মিনুদা! বাঁচবে কেমন করে?

এতক্ষণে মৃন্ময় হাসিয়া উঠিল। বলিল, কেন যেমন করে তুমি বেঁচে আছ।

লিলি কহিল, তুমি জেনে শুনে আমায় এত বড় শাস্তি দিতে পারবে?

মৃন্ময় বিস্ময়ের সুরে বলিল, কি যে পাগলের মত বলছ লিলি, এর মধ্যে আবার শাস্তিটা কোথায় দেখলে তুমি।

লিলি ঝাঁঝালো সুরে জবাব দিল, তোমার চোখ নেই তাই এ কথা বলতে পারলে—না না, মিনুদা, তোমার এ ব্যবস্থা আমি কিছুতেই মানতে পারব না। এখানে যতদিন তুমি থাকবে আমার অবাধ্য হওয়া তোমার চলবে না।

মৃন্ময় সহসা গম্ভীর হইয়া উঠিল। বলিল, তা হলে বাধ্য হয়েই আমাকে এখান থেকে চলে যেতে হবে লিলি।

লিলি একটু চড়া গলায় ডাকিল, মিনুদা—তাহার কণ্ঠস্বর কতকটা আর্ত্ত-নাদের মত শুনাইল।

মৃন্ময় শান্ত ভাবে বলিল, তুমি মিথ্যে রাগ করছ লিলি—আমার কথাটা একবারও ভেবে দেখছ না।

লিলি এতক্ষণে নিজেকে সামলাইয়া লইয়াছে। সে বলিল, যে-কোন কারণেই কি মঞ্জুষাকে আজ এ কথা তুমি বলতে পারতে মিনুদা? কিছুতেই পারতে না। আমার কোথাও কেউ নেই বলেই আজ এমন করে আমায় আঘাত করতে পারলে।

মৃন্ময়ের বিস্ময় সীমা ছাড়াইল। লিলির আজ কি হইয়াছে—এই তুচ্ছ ব্যাপার লইয়া এমন উত্তেজিত হইয়া উঠিবার কোন সঙ্গত কারণ সে খুঁজিয়া পাইল না। সে পুনশ্চ বলিল, তুমি সত্যিই আজ আমাকে অবাক করে দিলে লিলি। মঞ্জুষা হলে কি করতাম আর এখন কি করতে পারছি না সেটা বড় কথা নয়, কিন্তু আঘাত আবার তোমায় কখন আমি করলাম লিলি। তাই বুঝতে পারছি না। তুমি ক্রমশঃই দুর্বোধ্য হয়ে উঠছ যে।

লিলি নিঃশব্দে নতমুখে বসিয়া রহিল। তাহার আজ কি হইয়াছে এ কথা সে নিজেই বুঝিয়া উঠিতে পারিতেছে না। কথা কাটাকাটি করিতে করিতে নিজেকে সে এ কোথায় আনিয়া দাঁড় করাইল। এই ঘটনার পরে মৃন্ময় যদি তাহার সম্বন্ধে অন্য কিছু ভাবিয়া বসে তবে তাহা খুব অসঙ্গত হইবে না।

মৃন্ময় কিছুক্ষণ লিলির আনত মুখের পানে একদৃষ্টে চাহিয়া থাকিয়া সস্নেহে বলিল, তোমাকে স্নেহ করি বলেই এ কথা বলবার প্রয়োজন হয়েছে—তোমাকে দুঃখ দেবার জন্যে নয়। তোমার সব কথা সকল সময় আমি বুঝি না, বুঝবার চেষ্টাও করি না লিলি। তার কারণ এ নয় যে, তোমাকে আমি অবহেলা করি। শুধু ভয় হয় পাছে ভুল বুঝে তোমার উপর আমি অবিচার করে বসি।

লিলি তথাপি মুখ তুলিতে পারিল না।

মৃন্ময় বলিয়া চলিল, আজ তোমার ও আমার অবস্থা একই পর্য্যায়ে এসে দাঁড়িয়েছে।

লিলি কি জানি কেন চমকাইয়া উঠিল। তাহা মৃন্ময়ের দৃষ্টি এড়াইল না। সে ক্ষণকাল সেই দিকে চাহিয়া থাকিয়া মৃদু কণ্ঠে বলিতে লাগিল, চমকে উঠ

না লিলি। আমি এক তিল মিথ্যে তোমায় বলছি নে। আজ তোমার আমার অবস্থা সত্যিই এক। যে দিকে চোখ ফেরাই সব শূন্য হয়ে গেছে। কিন্তু আমার মনের এই বিরাট শূন্যতাকে যে স্নেহে সেবায় ভরে দিয়েছ তার সম্বন্ধে আমার একটা নৈতিক দায়িত্ব আছে—

লিলির অজ্ঞাতেই তার মুখ দিয়া হঠাৎ বাহির হইল, নৈতিক দায়িত্ব! লিলি সহসা ক্রোধে জ্বলিয়া উঠিল। বলিল, আর সেইজন্যেই চলে যাবার কথাটা এমন সহজে তুমি মুখ দিয়ে বের করতে পেরেছ।

মৃন্ময় ঈষৎ হাসিয়া বলিল, তুমি ঠিকই বুঝেছ লিলি—সত্যিই সেজন্য আমাকে একথা বলতে হয়েছে। যতদিন জানতে পারি নি সে ছিল এক কথা, কিন্তু এখন জেনে শুনে আর নিজের চোখে দেখেও চুপ করে থাকলে অপরাধের বোঝা আরও ভারী হয়ে উঠবে। অথচ আমি জানি শুধু কথায় তুমি রাজী হবে না।

লিলি অস্বাভাবিক গম্ভীর হইয়া উঠিল, বলিল, তুমিও ভুল বুঝেছ লিলিকে। যে কাজ সে স্বেচ্ছায় করবে না তা কোন দিন হাজার চাপ দিলেও তাকে দিয়ে করানো সম্ভব হবে না। তার নিজস্ব একটা মত এবং পথ আছে—যার বাইরে সে কিছুতেই চলতে রাজী নয়। কিন্তু এই সামান্য ঘটনাকে নিয়ে মিছিমিছি কথা বাড়িয়ে লাভ কি?

মৃন্ময় আর কোন কথা কহিল না। চুপ করিয়া বসিয়া রহিল।

লিলি পুনরায় বলিতে লাগিল, তুমি যখন চাও না তখন তাই হবে মিনুদা, আলাদা ব্যবস্থা কাল থেকে বন্ধ করেই দেব। বলিয়া সমস্ত বাগ বিতণ্ডা জোর করিয়া বন্ধ করিয়া দিয়া সে উঠিয়া পড়িল। মৃন্ময়ও আর দ্বিতীয় বাক্যব্যয় না করিয়া আপন শয়ন-কক্ষের দিকে অগ্রসর হইয়া গেল।

পরদিন সকালে উঠিয়াই মৃন্ময়ের সর্ব্বপ্রথমে মহীপালের কথা মনে পড়িল। রাজাবাবু কেন ডাকিয়া পাঠাইয়াছেন একবার জানিয়া আসা প্রয়োজন। মৃন্ময় বাহির হইয়া পড়িল। লিলি তখনও ওঠে নাই। মৃন্ময়ের ঘুম আজ খুব ভোরেই ভাঙ্গিয়াছে।

রাজাবাবু এইমাত্র তাঁর পাঠাগারে আসিয়াছেন। এই সময়টা যে তিনি অধ্যয়নে রত থাকেন সে কথা মৃন্ময়ের জানা ছিল। সে বাহির হইতে বলিল, ভিতরে আসতে পারি?

রাজাবাবু হাসিমুখে তাহাকে আহ্বান জানাইলেন। সে ভিতরে প্রবেশ করিতেই তিনি বলিলেন, আপনি খুব ভোরে ওঠেন ত মৃন্ময়বাবু। মহী বুঝি জরুরী তাগিদ দিয়ে এসেছে? ওর সবকিছুতেই এমনি অনাবশ্যক ব্যস্ততা।

মৃন্ময় বিনীত ভাবে বলিল, আপনি নাকি জরুরী তাগিদই দিয়েছেন?...

রাজাবাবু হাসিয়া অন্য প্রসঙ্গে উপস্থিত হইলেন, আপনি দাঁড়িয়ে আছেন কেন, বসুন। একটু থামিয়া পুনরায় বলিলেন, যতদূর মনে হচ্ছে আপনার এখনও চা খাওয়া হয় নি। ঘুম থেকে উঠেই চলে এসেছেন।

মৃন্ময় স্মিতমুখে বলিল, তা হয় নি—ফিরে গিয়েই হবে।

রাজাবাবু বলিলেন, এটা ঠিক কথা হ'ল না। তিনি হাঁক দিতেই একজন ভৃত্য আসিয়া উপস্থিত হইল। প্রাতরাশের কথা বলিয়া দিয়া তিনি নিজেও একখানি চেয়ার টানিয়া বসিলেন। ভৃত্য চলিয়া গেল।

কোন প্রকার ভূমিকা না করিয়াই রাজাবাবু সোজাসুজি বলিলেন, মহী-পালের কাছে আমি সবই শুনেছি। আপনার উদ্দেশ্য ভালই, সে বিষয়ে অন্তত এখন আমার আর সন্দেহ নেই, কিন্তু তবুও কি জানেন আমার দেহে যে অভিজাত-রক্ত বইছে তা ঠিক যেন আপনাদের উদ্দেশ্যকে মেনে নিতে পারছে না। বর্ত্তমান যুগে আমাদের অবস্থাটাই হয়েছে সবচেয়ে শোচনীয়। না পারি অতীতে ফিরে যেতে, না পারি খোলা মনে এগিয়ে আসতে—আর এই নিয়ে কি দুঃখের অবধি আছে মৃন্ময়বাবু।

মৃন্ময় বলিল, আর একটু সোজা এবং স্পষ্ট করে বলুন রাজাবাবু।

রাজাবাবু মৃদু হাসিয়া বলিলেন, প্রজারা জ্ঞানের আলো পাক, নিজেদের শক্তি এবং পারিপার্শ্বিক সম্বন্ধে সজাগ হয়ে উঠুক—এটাও যেমন আমাদের কাম্য, তেমনি অন্য দিকে নিজেদের অস্তিত্ব বিপন্ন হবে এ কল্পনা করতেও যে ভয় হয়...

মৃন্ময় বলিল, কিন্তু প্রজাদের শিক্ষার ভিতর দিয়েই ত ওদের সঙ্গে আপনা-দের প্রীতির বন্ধন আরও দৃঢ় হয়ে উঠবার সুযোগ পাবে রাজাবাবু।

রাজাবাবু হাসিমুখে বলিলেন, আপনার মত করে ভাবতে পারলে ত কোন গোল ছিল না, কিন্তু তা পারছি কোথায়। যে শিক্ষা আমরা সারা জীবন ধরে

পেয়ে এসেছি তা প্রজাদের প্রত্যেকটি পদক্ষেপকে সন্দেহ আর অবিশ্বাস করতে শিখিয়েছে, কাজেই তাদের ভাল দিকটা আজ আর চোখে পড়ে না। কিন্তু জিজ্ঞেস করতে পারি কি—হঠাৎ এমনি ধরণের একটা শিক্ষা-প্রতিষ্ঠান গড়ে তোলার ঝোঁক আপনার দেখা দিল কেন?

মৃন্ময় সহাস্যে কহিল, হঠাৎ নয় রাজাবাবু—কল্পনাটা অনেক দিন থেকেই আমার মাথায় ছিল। আমার বিশ্বাস সত্যিকারের শিক্ষা আমরা পাই নি বলেই দল-উপদলের ভিড়ে স্বচ্ছন্দে পথ চলা অসম্ভব হয়ে উঠেছে। কিন্তু আপনিও একটা মস্ত বড় ভুল করেছেন। এর উপর অকারণ অতিরিক্ত গুরুত্ব আরোপ করছেন। মোটের উপর পরীক্ষামূলক মনোভাব থেকে একটা সামান্য ব্যাপারে আমি হাত দিয়েছি, কাউকে অকারণে বিব্রত করা আমার উদ্দেশ্য নয়। তা ছাড়া হাতে এত সময় রয়েছে যে চুপ করে বসে থাকাও অসম্ভব হয়ে দাঁড়িয়েছে।

রাজাবাবু বলিলেন, কাজের লোক কোনদিনই চুপ করে বসে থাকতে পারে না এ কথা সত্য। কিন্তু আপনি ত একটা কাজ করতে পারেন মৃন্ময়-বাবু—আমার ষ্টেটে একটা ভাল চাকরি নিন না কেন? আপনার মত লোক পেলে আমি খুশীই হব। কথাটা একটু ধীরে সুস্থে চিন্তা করে দেখবেন মৃন্ময়-বাবু—

মৃন্ময় রীতিমত বিস্মিত হইলেও স্বাভাবিক সুরেই বলিল, আমার সামান্য উদ্যমকে আপনি সত্যিই অত্যন্ত বড় করে দেখছেন—

বাধা দিয়া রাজাবাবু বলিলেন, সামান্যই একদিন অসামান্য হয়ে ওঠে মৃন্ময়বাবু—এই দীর্ঘ জীবনে সে অভিজ্ঞতা আমার হয়েছে। কোনকিছুকেই অবজ্ঞা করতে নেই তা আপাতদৃষ্টিতে সে যত নগণ্যই হোক।···বলিতে বলিতে তিনি মুহূর্ত্তকাল থামিয়া অন্য প্রসঙ্গে আসিলেন, এই যে আমাদের চা এসে গেছে।

মৃন্ময় নিঃশব্দে চা পান করিতে লাগিল। রাজাবাবুর কথাগুলি তার মাথার মধ্যে পাক খাইতেছে।

রাজাবাবু মৃন্ময়ের চিন্তাকুল আনত মুখের পানে খানিকক্ষণ চাহিয়া থাকিয়া পুনশ্চ বলিতে লাগিলেন, আপনার কাজে বাধা দেবার জন্য এত কথা বলেছি তা মনে করবেন না। মোটামুটি অবস্থাটা আপনাকে জানিয়ে দেওয়া আমি কর্ত্তব্য বলে মনে করি। আপনি মহীপালের শিক্ষক। আমার শ্রদ্ধার পাত্র।

মৃন্ময় সহসা মুখ তুলিয়া চাহিল। বলিল, আপনি মহৎ রাজাবাবু। আপনার সম্বন্ধে যেন কোন দিন না আমি ভুল সিদ্ধান্ত করে বসি। আর আপনার উপদেশ আমি বিশেষ ভাবে চিন্তা করে দেখব যদিও মনে হচ্ছে তার আর প্রয়োজন নেই।

রাজাবাবুর মুখে হাসির রেখা খেলিয়া গেল। কিন্তু এই হাসিতে যেন খানিকটা সন্দেহ, খানিক উল্লাস প্রচ্ছন্ন ভাবে আত্মগোপন করিয়া রহিল। মৃন্ময়ের চোখে তাহা ধরা পড়িল কিনা বোঝা গেল না।

আরও নানা বিষয় আলোচনা করিয়া সে যখন উঠিল তখন বেলা প্রায় নয়টা।

বাংলোয় ফিরিয়া সর্ব্বপ্রথমেই সে লিলির সম্মুখে পড়িল। কোনপ্রকার ভূমিকা না করিয়া সে বলিল, উঠতে একটু দেরী হয়ে গেছে, কিন্তু ডেকে তুলতে ত পারতে মিনুদা—

মৃন্ময় কহিল, তা অবশ্য পারতাম, কিন্তু দরকার বোধ করি নি।

লিলি পুনরায় কহিল, চা বোধ হয় রাজাবাবুর ওখান থেকেই খেয়ে এসেছ ? আর দরকার হবে কি ?

মৃন্ময় কহিল, না চায়ের দরকার হবে না, কিন্তু তোমার সঙ্গে কথা আছে। চল বসা যাক।···

উভয়ে ঘরে আসিয়া উপস্থিত হইল। মৃন্ময় বলিল, তুমি ঠিকই বলেছিলে লিলি। রাজাবাবুকে যে ধরণের লোক মনে করেছিলাম তিনি ঠিক তা নন। অত্যন্ত হুঁশিয়ার এবং চাপা প্রকৃতির লোক তিনি।

লিলি জিজ্ঞাসু দৃষ্টিতে চাহিয়া রহিল, কোন জবাব দিল না।

মৃন্ময় বলিতে লাগিল, মনে হচ্ছে আমাদের কাজে সবচেয়ে বড় অন্তরায় হবেন তিনি নিজেই অথচ মুখে অনেক ভাল ভাল কথাই শোনালেন। এই-খানেই আমার সবচেয়ে বড় ভয়। অনেক কথাই তিনি বলে গেলেন। আমি রাজী থাকলে তাঁর ষ্টেটে একটা ভালো চাক্‌রি পেতে পারি এ ভরসা দিতেও তিনি কসুর করেন নি। যে কারণেই হোক তিনি একটু ভীত হয়ে পড়েছেন এ কথা পরিষ্কার বোঝা যাচ্ছে।

মৃদু কণ্ঠে লিলি কহিল, আশঙ্কাটা তার মিথ্যা ত নয়। যতই তুমি পাঠশালা বলে প্রচার কর না কেন, এ যে নিছক পাঠশালা নয় এ কথা বুঝবার মত বুদ্ধি রাজাবাবুর আছে, তার উপর আবার তাঁর একমাত্র পুত্রকে তুমি দলে টেনে

নিয়েছ। এতেও যদি তিনি একটু শঙ্কিত না হন তবে হবেন কিসে শুনি।

মৃন্ময় কহিল, কিন্তু সত্যিই ত আমাদের উদ্দেশ্য খারাপ নয়।

লিলি কহিল, সেকথা যদি সকলে বিশ্বাস না করতে চায় তবে তোমার কি করবার আছে শুনি? আমার মনে হয় এ সব গোলমেলে ব্যাপারের মধ্যে না যাওয়াই তোমার পক্ষে ভাল মিনুদা।

মৃন্ময় বলিল, আমার দৃঢ় বিশ্বাস রাজাবাবু নিজের স্বার্থের খাতিরেই এদের শিক্ষা···

বাধা দিয়া লিলি কহিল, ভবিষ্যতে এমন দিন আসবে যখন বিশ্বাস অবিশ্বাসের কথা হবে অবান্তর। আপনার বেগে আপনিই সব ভেঙে চুরে যাবে, কিন্তু দোহাই তোমার মিনুদা, তুমি এদের ভাল করবার সঙ্কল্প বাদ দাও। শেষে ভাল করতে গিয়ে হয়ত তাদের আরও ক্ষতি করে বসবে।

মৃন্ময় বলিল, হয়ত তুমি ঠিকই বলেছ। রাজাবাবুও কথা প্রসঙ্গে যেন এরূপ একটা ইঙ্গিত করেছিলেন। কথাটা আমিও সেই থেকেই ভাবছি।

লিলি বলিল, তুমি যত খুশী ভাব, কিন্তু মোদ্দা কথা হচ্ছে এই যে, তোমাকে আমি এ সব কাজে নামতে দেব না। মহীপাল এলে তার জবানিতে কথাটা তুমি রাজাবাবুকে জানিয়ে দিও।

মৃন্ময় হাসিয়া কহিল, সেই সঙ্গে চাকরিটার কথাও বলে দেব ত? বলিতে বলিতে সে সহসা গম্ভীর হইয়া উঠিল, বলিল, তুমি ভয় পেয়ে গেছ, কিন্তু ভয়ের কিছু আমি দেখতে পাচ্ছি না—তবে ব্যাপারটা সম্বন্ধে ভেবে চিন্তে দেখা যে সমীচীন তাতে সন্দেহ নেই। বিদেশে নির্ব্বান্ধব অবস্থায় এঁরাই আমাদের ভরসা। সুতরাং হঠাৎ কিছু করে ফেলব না, বিশেষ করে ব্যাপারটা শুধু যখন আমাকে নিয়েই নয়।

লিলি পুনরায় জিজ্ঞাসু দৃষ্টিতে চাহিল। মৃন্ময় বলিল, তোমার কথাটা ভুলে যাওয়া কোনক্রমেই সঙ্গত হবে না। এ কথা আগেই আমার ভেবে দেখা উচিত ছিল।

লিলির মুখ সহসা উজ্জ্বল হইয়া উঠিল।

রাজাবাবু সহাস্যে কহিলেন, এ আমি আগেই জানতাম মৃন্ময়বাবু যে

আমার কথা আপনি সহজেই বুঝতে পারবেন। আপনাদের এই উত্তমকে অভিনন্দন জানাতে পারলেই আমি খুশী হতাম, কিন্তু প্রত্যেক কাজের জন্যেই উপযুক্ত ক্ষেত্র তৈরি করার প্রয়োজন আছে। আমার এখানে সেই ক্ষেত্রেরই একান্ত অভাব। তা হলেও আপনার কথা আমার সব সময় মনে থাকবে। সময় এবং সুযোগ এলে আমিই অগ্রণী হয়ে আপনাদের কাজে সহযোগিতা করব। কিন্তু কোন রকম চাকরি নিতে আপনি অনিচ্ছুক কেন জানতে পারি কি?

মৃন্ময় হাসিমুখে বলিল, নিশ্চয় জানতে পারেন রাজাবাবু। এই চাকরি নেওয়া আমার কাছে উৎকোচগ্রহণের সামিল বলে মনে হচ্ছে। আমি নিজের কাছেই নিজে ছোট হয়ে যাব যদি আপনার প্রস্তাবে রাজী হই।

রাজাবাবু ঈষৎ হাসিয়া বলিলেন, কিন্তু আমার কথায় আপনার আর একটা সঙ্কল্পও ত ত্যাগ করেছেন মৃন্ময়বাবু।

মৃন্ময় স্মিতহাস্যে জবাব দিল, কিন্তু তার সঙ্গে আমার ব্যক্তিগত স্বার্থ জড়িত নেই।

রাজাবাবু কহিলেন, আপনার বক্তব্যটা ঠিক পরিষ্কার হ'ল না।

মৃন্ময় কহিল, যে কাজ করতে আমি অগ্রসর হয়েছিলাম তা নিতান্তই অপরের জন্য। কিন্তু আপনাকে অসংখ্য ধন্যবাদ যে, সময় থাকতে আমায় সাবধান করে দিয়েছেন, নইলে অকারণে হয়তো একটা ভুল বোঝাবুঝির সৃষ্টি হ'ত।

রাজাবাবু বাধা দিয়া বলিলেন, ধন্যবাদ আপনারই পাওয়া উচিত মৃন্ময়বাবু। অন্ততঃ এই ভেবে আনন্দ পাচ্ছি যে, আমার বাধাদানকে আপনি প্রসন্ন মনে গ্রহণ করতে পেরেছেন। এটা কিন্তু মহীপালও পারে নি।

মৃন্ময় হাসিয়া কহিল, ছেলেমানুষ বলেই সে আপনাকে বুঝতে ভুল করেছে।...

রাজাবাবু বলিলেন, এটাকে শুধু ছেলেমানুষি বলা চলে না। আসলে মানুষের কল্যাণসাধন করতে হলে যে ধরণের মানসিক প্রস্তুতির দরকার মহীপালের তা নেই। তার মনে যুক্তি নেই—বিচার নেই। আর এইজন্যেই আমি একটু বিশেষভাবে চিন্তিত হয়ে পড়েছিলাম।

মৃন্ময় কহিল, আপনি সত্যি কথাই বলেছেন। যে কাজ আমার করণীয় তা মহীপালকে সাজে না এবং তার পক্ষে তা সঙ্গতও নয়। কিন্তু এখন আমি

আসি। মহীপালকে সব কথা আমি বুঝিয়ে বলব, ওকে নিয়ে আপনার দুশ্চিন্তা করা অনাবশ্যক।

মৃন্ময় উঠিল। বাংলোয় পৌঁছিতেই লিলি আসিয়া তাহার সম্মুখে দাঁড়াইয়া বলিল, কি বললেন রাজাবাবু—

মৃন্ময় হাসিমুখে বলিল, নতুন আর কি বলবেন, চাকরি নিতে রাজী না হওয়ায় বিস্মিত হলেন। ছেলের ভবিষ্যৎ সম্বন্ধে আশঙ্কা প্রকাশ করলেন। কিন্তু একটা কথা তিনি ঠিকই বলেছেন—কোনও কাজ করতে অগ্রসর হবার আগে তার ক্ষেত্র প্রস্তুত করে নিতে হয়। আমার ভুল হয়েছিল সেইখানেই। মহীপালকে এর মধ্যে টেনে না আনলে রাজাবাবু এত বেশী সজাগ হয়ে উঠতেন না। তার এলাকার মধ্যে অমন দশটা পাঠশালা হলেও তিনি মাথা ঘামাতেন না। তা ছাড়া সন্দেহ রোগটা বড় ছোঁয়াচে—জট শুধু পাকিয়েই তোলে।

মৃন্ময় একটু অন্যমনস্ক থাকিয়া পুনরায় বলিতে লাগিল, সেই থেকেই বার বার রাজাবাবুর কথা ভাবছি—ক্ষেত্র প্রস্তুতের গোড়ার কথাটা হ'ল মনকে তৈরি করা—

লিলি বলিল, তোমার উদ্দেশ্যটাও ত ঠিক তাই ছিল মিনুদা—

মৃন্ময় কহিল, ছিল কেন এখনও আছে, কিন্তু আমার ভুল হয়েছিল ক্ষেত্র নির্ব্বাচনে। যাদের সম্বন্ধে গোড়ায় আমি ভেবেছি প্রকৃতপক্ষে তাদের নিয়ে আজ বড় সমস্যা দেখা দেয় নি। ওদের মন কাঁচা—গড়ে তোলাও তাই কষ্টসাধ্য নয়। ভাবনা হচ্ছে জ্ঞানপাপীদের নিয়ে। তাদের পাটোয়ারী বুদ্ধি এবং গতানুগতিক চিন্তাধারাকে বদলে দিতে হবে। ওদের শুভবুদ্ধিকে আচ্ছন্ন করে আছে দুর্নিবার লোভ এবং স্বার্থপরতা, তাই তো ঘরে বাইরে অসন্তোষ এমন তীব্র হয়ে উঠেছে।

লিলি কহিল, জ্ঞানপাপী তুমি কাদের বলছ মিনুদা—

মৃন্ময় কহিল—যারা জেনেশুনে অন্যায় করে বা অন্যায়ের প্রশ্রয় দেয় তাদের সবাইকে—

লিলি কহিল, একি কখনও সম্ভব হবে যে···

বাধা দিয়া মৃন্ময় কহিল, সহজে হবে না একথা সত্য, এর জন্য দরকার একটা বিপ্লবের—

লিলি চমকাইয়া উঠিল। তাহা মৃন্ময়ের দৃষ্টি এড়াইল না। সে হাসিয়া উঠিল। বলিল, কথাটা না বুঝেই চমকে উঠো না। আমি যে বিপ্লবের কথা

বলছি তা সমাজকে ধ্বংস করে না। আমি এমন বিপ্লবের কথা বলতে চাই যা সমাজের জীর্ণ অচলায়তনকে ভেঙেচুরে নব সৃষ্টির ইমারত গড়ে তোলে। এ যদি আমরা না করতে পারি তা হলে সবকিছুই ব্যর্থ হয়ে যাবে।

লিলি বলিল, এ নিছক কল্পনা-বিলাস! অসম্ভব।

মৃন্ময় বলিল, আমার তা মনে হয় না। সত্যিই যদি তেমন বিপ্লব আসে এবং যাবতীয় ধ্বংসোন্মুখ সনাতন ব্যবস্থাকে ভেঙে চুরে তছনছ করে দিতে সক্ষম হয় তবেই নূতন পথের সন্ধান মিলবে, মানুষ অতীতের গ্লানিময় অধ্যায়ে ফিরে যেতে অনিচ্ছুক হবে।

লিলি বলিল, দুটো পাঠশালা আর কতকগুলো গরম গরম বক্তৃতায় তা সম্ভব বলে মনে কর নাকি তুমি!

মৃন্ময় জবাব দিল, সেইজন্যেই ফিরে এসেছি লিলি। কিন্তু এমন করে মানুষ বাঁচতে পারে না। চারিদিকেই দেখা যাচ্ছে একটা প্রচণ্ড বিপর্য্যয়ের পূর্ব্বাভাস। ধ্বংসের মধ্যেই সুন্দরের আবির্ভাব ঘটবে।

লিলি কহিল, সে বিপর্য্যয়ে যদি পৃথিবী রসাতলে যায়।

মৃন্ময় কহিল, আমি কিন্তু মনোজগতের বিপ্লবের কথা বলছিলাম—

লিলি বলিল, তোমার এ কথার কোন মানে হয় না মিনুদা। বাইরে থেকে আঘাত না হানলে ভিতরের পরিবর্ত্তন ঘটতে পারে না।

মৃন্ময় কহিল, তুমি হয়তো সত্যি কথাই বলছ। কিন্তু বিপ্লবেরও তো বিভিন্ন রূপ আছে। গান্ধীজী কি বিপ্লবী ছিলেন না? কিন্তু তাঁর প্রবর্ত্তিত বিপ্লব ধ্বংসের পথকে পরিহার করে সৃষ্টির পথকেই কি বেছে নেয় নি?

লিলি বলিল, কিন্তু সে পথকে মানুষ মেনে নিতে পারল কোথায়? আসলে মানুষের রক্তের মধ্যে রয়েছে আদিম হিংস্র প্রবৃত্তি—

বাধা দিয়া মৃন্ময় বলিল, আবার সেই মানুষের মধ্যেই ভগবান যুগে যুগে জন্ম নিয়েছেন—না না, লিলি, শুধু তর্কই করো না। আমি হয়তো ভুল করতে পারি, কিন্তু আমার সঙ্কল্প ছিল মহৎ। তাকে তুমি ব্যঙ্গ করো না।

লিলি একটু বিস্মিত হইল। বলিল, এ সব তুমি আবার কি বলছ মিনুদা। তোমাকে ব্যঙ্গ করতে যাব কিসের জন্যে। আমি সাধারণ ভাবেই কথাটা বলছি। দুঃখ হয় এই কথা ভেবে যে আজ সংস্কারের নাম করে কি বিষ ছড়িয়ে দেওয়া হচ্ছে চারি দিকে। মানুষে মানুষে মিলনের প্রয়োজন যখন আজ সবচেয়ে বেশী তখনই আমরা একের কাছে থেকে অপরে বহুদূরে সরে যাচ্ছি।

বাঁচার প্রয়োজনের চেয়ে বঞ্চনার আয়োজনটাই আজ বড় হয়ে উঠলো। কিন্তু এসব আলোচনা করে কোন লাভ নেই, ভালও লাগে না এবং কতকটা অনধিকারচর্চ্চাও।

মৃন্ময় কহিল, এটা ঠিক কথা হল না লিলি।

লিলি শান্ত কণ্ঠে বলিল, অন্ততঃ তোমার আমার পক্ষে এইটেই ঠিক কথা মিনুদা। গায়ের জোরে তুমি আমার মুখ বন্ধ করে দিলেও সত্য সব সময়ই সত্য।

মৃন্ময় ইহার কোন জবাব দিল না।

লিলি প্রসঙ্গটা একটু ঘুরাইয়া দিবার উদ্দেশ্যে বলিল, আচ্ছা মিনুদা, যে প্রশ্নটা আজ বার বার তোমার মনে রেখাপাত করছে এর সত্যিই যদি কোন মূল্য দিতে, তোমার জীবনের ধারাও আর দশজনের মত স্বাভাবিক খাতে প্রবাহিত হ'ত।

মৃন্ময় হাসিমুখে জবাব দিল, এ প্রশ্নের যথাযথ উত্তর দেওয়া সম্ভব নয় লিলি। তবে আমার মনে হয় তা হলে বিষয়টা আরও গভীরভাবে আমার মনকে নাড়া দিত। আজ আমাদের মধ্যবিত্ত সম্প্রদায়ের সমাজ-জীবনের স্রোত একেবারে গতিহারা হয়ে গেছে—তা আজ বিষাক্ত পঙ্কিল হয়ে উঠেছে। মধ্যবিত্তসম্প্রদায়ের লোকেরা শুধু বিহ্বল দৃষ্টিতে চারিদিকে তাকাচ্ছে নূতন কোন আলোর আশায়।

লিলি বলিল, কিন্তু তার সন্ধান দেবে কে? তেমন নায়ক কোথায়? তুমি আমি পথ চলতে পারি, পথের নির্দ্দেশ দিতে পারি না। কিন্তু আর নয় মিনুদা, আমরা বড় বড় কথায় এসে পড়েছি। একবার ঘড়ির দিকে চেয়ে দেখ কটা বাজে।

লিলি আলোচনাটা থামাইয়া দিতে চাহে। মৃন্ময়ের নিজেরও ভাল লাগিতে-ছিল না। কিন্তু কথাটা লিলি বেশ বলিয়াছে। সে নেতা কোথায়—পরিচালনা করিবার উপযুক্ত নায়ক না থাকিলে সাধু সঙ্কল্পও যে ব্যর্থ হইয়া যায় এ কথা স্বীকার না করিয়া উপায় নাই। চতুর্দ্দিকের এত ব্যর্থতা বুঝি তারই সুস্পষ্ট ইঙ্গিত···মৃন্ময় ভাবিতেছিল।

তাহার চিন্তাচ্ছন্ন মুখের পানে খানিক চাহিয়া থাকিয়া লিলি একটু হাসিয়া কহিল, ভাবছ কি মিনুদা? আবার নূতন কোন যুক্তি দেখাবে? কিন্তু তা খাওয়া-দাওয়ার পরে। বড় খিদে পেয়েছে আমার।

মৃন্ময় গম্ভীর কণ্ঠে বলিল, না তর্ক আমি করি নি। কথার পিঠে দুটো

কথা বলেছি মাত্র। কিন্তু ভাবছিলাম শুধু এই কথাটাই যে, যে দরজা দিয়েই সোজা হয়ে ভিতরে ঢুকতে চাই অবস্থা এমনি দাঁড়িয়েছে যে, মাথা নীচু না করে আর তা সম্ভব হয় না। সেই প্রাচীন আমলের ইটের গাঁথুনি আর কাঠের ফ্রেম। না একটু বড় না একটু ছোট, সর্ব্বত্র ঠিক তেমনি আছে—কোথাও এতটুকু ব্যতিক্রম ঘটেনি—কিন্তু আর নয় সত্যই বড় বেলা হয়ে গেছে।

লিলি হাসিয়া বলিল, তবু যদি না মনে করিয়ে দিতাম।

মৃন্ময়ও সে হাসিতে যোগ দিল। বলিল, ঠিক বলেছ। কথায় পেলে আমার আর নাওয়া-খাওয়ার পর্য্যন্ত জ্ঞান থাকে না। আর এই নিয়ে কি কম লাঞ্ছনা আমায় ভোগ করতে হয়েছে।

লিলি বলিল, ভোগ করা তোমার উচিতও।

মৃন্ময় কহিল, ভোগ ত করেছিই। এমন দিনও গেছে যে সারাদিন খাওয়াই হয় নি।

লিলি হাসিয়া কহিল, কিন্তু যতদূর মনে হচ্ছে সে তোমার একলার, আজ বোধ হয় দু'জনারই শেষ পর্য্যন্ত—

কথাটা চাপা পড়িল মৃন্ময়ের উচ্চ হাস্যে। সে বলিল, আবার কথায় পেয়েছে তাই বলছ ত? না না, এবার সত্যিই যাচ্ছি—বলিয়া সে দ্রুত চলিয়া গেল এবং অল্পক্ষণের মধ্যেই খাবার জন্য প্রস্তুত হইয়া ফিরিয়া আসিল।

আহার্য্য তৈরিই ছিল। মৃন্ময় খাইতে বসিল এবং কয়েক গ্রাস মুখে দিয়াই পুনরায় পূর্ব্বকথার সূত্র ধরিয়া আরম্ভ করিল, যখন কলেজ হোষ্টেলে থাকতাম, এই ভয়ে কোথাও আমি যেতে চাইতাম না। মার কাছে এই নিয়ে কি কম বকুনি শুনতে হয়েছে আমাকে। রাধু বোষ্টমের রামপ্রসাদী শুনতে বসলে আমার সময়ের জ্ঞান থাকত না।

লিলি কহিল, বোষ্টম হয়ে রামপ্রসাদী এ আবার কেমন বোষ্টম মিনুদা।

মৃন্ময় হাসিল, বলিল, একেবারে জাতবোষ্টম লিলি। তার কাছে কালী আর কৃষ্ণে কোন তফাৎ নেই। জাতবোষ্টম বলেই সে সর্ব্বত্র সমদৃষ্টি লাভ করেছে। মানুষের বেলায়ও ওর কাছে সবাই সমান। ভালবাসায় দেখেছি ওর ঐকান্তিক নিষ্ঠা। সেখানে ন্যায় অন্যায়ের বিচার না করে অন্তরের কোমল বৃত্তিকেই সব সময় বড় আসন দিয়েছে।···

মৃন্ময়ের সহসা খেয়াল হইল যে এতক্ষণে সে কিছুই খায় নাই এবং আড়চোখে লিলির মুখের পানে চাহিয়া পুনরায় আহারে মনোনিবেশ করিল। কিন্তু একটু

বাদেই পুনরায় মুখ তুলিয়া খুশীর সুরে বলিল, আজকের সোনামুগের ডালটি খাসা হয়েছে—এমন বহুদিন খেয়েছি বলে মনে হয় না। আর ক্ষোয়াসের ডালনাটিও চমৎকার লাগছে।

লিলির চোখমুখ উজ্জ্বল হইয়া উঠিল, সে হাসিয়া বলিল, দেব আর ?

মৃন্ময় বলিল, দেবে দাও, কিন্তু শেষ পর্য্যন্ত তোমার জন্যে থাকবে ত ?

লিলি ধমক দিল, সে ভাবনা তোমার নয়।

মৃন্ময় বলিল, খাওয়ানোর ব্যাপারে তোমাদের এই জিনিষটি আমার খুব আশ্চর্য্য লাগে। তোমাকেও দেখছি আরও অনেককেই লক্ষ্য করেছি। এক্ষেত্রে তোমরা সবাই সমান। প্রশংসা করলেই তোমরা দানে একেবারে মুক্তহস্ত হয়ে যাও।

লিলি পুনরায় মৃদুভাবে ধমক দিয়া বলিল, কিন্তু তোমাদের এই প্রশংসা করার মানেই হ'ল আর খানিকটা চাওয়া—এ কথাটাও সেই সঙ্গে স্বীকার করো—

মৃন্ময় তীব্র আপত্তি জানাইল, মোটেই করি না। প্রশংসা করার মানেই যদি চাওয়া হয় তা হলে সে তো ভারি মুশকিলের কথা। মৃন্ময় মৃদু মৃদু হাসিতে লাগিল। লিলিও সে হাসিতে যোগ দিল এবং বলিল, সব ক্ষেত্রে না হলেও অনেক ক্ষেত্রেই এর একই অর্থ গিয়ে শেষ পর্য্যন্ত দাঁড়ায়, কিন্তু এ নিয়ে আর তর্ক করলে বিপদ আছে। তা হলে আমি যে এতক্ষণ অভুক্ত আছি তা হয়তো তোমার মনেই থাকবে না।

মৃন্ময় খানিক প্রাণখোলা হাসি হাসিল, বলিল, কথাটা তুমি মিথ্যে বল নি। বলিয়াই পুনরায় সে আহারে মনোনিবেশ করিল, কিন্তু বেশীক্ষণ তাহার পক্ষে চুপ করিয়া থাকা সম্ভব হইল না। বলিল, সেদিন তুমি বলছিলে না যে, এই খেয়ে আমি বাঁচব কি করে, কিন্তু এখন মনে হচ্ছে এমনি খাওয়া জুটলে পরমায়ু আমার বেড়েই যাবে।

লিলি হাসিয়া বলিল, না তোমাকে নিয়ে দেখছি সত্যিই আর পারা যাবে না। মাঝে মাঝে তোমার অদৃষ্টে যে কিছু জুটত না, তা ঠিক শাস্তিই হ'ত।

লিলি হাসিতে লাগিল—মৃন্ময়ও সে হাসিতে যোগ দিল।



এমনি করিয়াই তাহাদের দিন কাটিতে থাকে। মৃন্ময় আজকাল আবার

নূতন করিয়া পড়াশুনায় মন দিয়াছে। রাজাবাবুর গ্রন্থাগারেই ইদানীং বেশীর ভাগ সময় তাহার কাটিয়া যায়। মহীপাল ক্ষুব্ধ হয়—অনুযোগ দেয়। মৃন্ময় শুধু হাসে, কোনও জবাব দেয় না। রাজাবাবু মনে মনে নিজেকে ধিক্কার দেন। মৃন্ময়কে তিনি ভুল বুঝিয়াছিলেন। প্রকাশ্যে বলেন, জানেন মৃন্ময়বাবু, পয়সা থাকাটাও যেমন পাপ, ওটা না থাকাও তেমনি পাপ। মৃন্ময় একাগ্র চিত্তে পড়িতেছিল, অকস্মাৎ চমকাইয়া উঠিল। বলিল, আমাকে কিছু বলছেন নাকি ?

হ্যাঁ বলছি। রাজাবাবু জবাব দিলেন, কত সামান্য কারণ থেকে ভুলের সৃষ্টি হয় অথচ এই সামান্যকে গায়ে না মাখলে কত সহজে গোল মিটে যায়।

মৃন্ময় বলিল, কিন্তু সব সময় মানুষ তা পারে কোথায়। মানুষেব মনেই বাসা বেঁধে আছে সন্দেহ আর অবিশ্বাস। এর থেকে মুক্ত থাকা সহজ নয়।

রাজাবাবু বলিলেন, আপনি চমৎকার কথা বলতে পারেন, কিন্তু আর আপনাকে বিরক্ত করব না—আপনি পড়ুন।

রাজাবাবু চলিয়া গেলেন, কিন্তু সে আর পড়ায় মন দিতে পারিল না। কিছু দিন হইতেই থাকিয়া থাকিয়া তার মনটা চঞ্চল হইয়া উঠিতেছে। এমন অনেক কথা, এমন অনেক ঘটনা আসিয়া হৃদয়কে ভারাক্রান্ত করিয়া তুলিতেছে —যাহা কোন দিন মনে স্থানও দেয় নাই। আজ এই নির্ব্বাসিত জীবনের পথে সেই সব অতি তুচ্ছ ঘটনাগুলিই অসামান্য হইয়া উঠিয়াছে। একটা অভিনব অনুভূতিতে তাহার সমস্ত চৈতন্য আচ্ছন্ন হইয়া যায়। মঞ্জুষা আজ কোথায় কেমন আছে এ খবর সে রাখে না। জানিবার উপায়ও নাই, কিন্তু তাহার কথা ভাবিতে বসিলে আর একটি মেয়ে আসিয়া তার মনের একাংশ জুড়িয়া বসে। সে লিলি। নিজের দুঃখটা তাই আর বড় হইয়া উঠিতে পারে না। বুঝিবার ভুলের জন্য আজ মঞ্জুষার এবং তার মধ্যে একটা বিরাট ব্যবধানের সৃষ্টি হইলেও তারা একে অপরকে আজও অবজ্ঞার চোখে দেখে না, কিন্তু লিলির বেলায় দাঁড়াইয়াছে অন্যরূপ, সে হইয়াছে একেবারে নিরবলম্ব। ঘৃণার বিষে তার সারা অন্তর জর্জ্জরিত হইয়া উঠিয়াছে—খানিক কাল্পনিক আনন্দ পাইবার মত সম্বলও তার নাই।...

ভাবিতে ভাবিতে মৃন্ময় একেবারে তন্ময় হইয়া গিয়াছিল। এমনি ভাবে বেশ কিছুক্ষণ কাটিল। এতক্ষণ তার একটি পৃষ্ঠাও পড়া হয় নাই। মৃন্ময় বুঝিল, আজ আর কোন কাজ হইবে না। এই মুহূর্ত্তে নিজেকে তাহার বড় একলা

মনে হইল, মানুষের সঙ্গ লাভের জন্ম মন তার সহসা ব্যাকুল হইয়া উঠিল। এমন মাঝে মাঝে হয়। জীবনটা স্বাদহীন, রসহীন প্রস্তরখণ্ড নয়। এই পৃথিবীর মৃত্তিকার উপরে দাঁড়াইয়া নিয়ত সে দেখিতেছে জীবনের বিপুল সমারোহ। যে মাটি হইতে মানুষ ও প্রকৃতি উভয়ে আহরণ করিতেছে প্রাণরস তারই সঙ্গে যেন ওর নাড়ীর যোগসূত্র ছিন্ন হইয়া গিয়াছে—সে যেন শূন্যে ঝুলিতেছে ত্রিশঙ্কুর মত।

সহসা মহীপাল ডাকিল, মাষ্টার মশাই—

স্বপ্নলোক হইতে মৃন্ময় সহসা যেন বাস্তব জগতে ফিরিয়া আসিল। তাহার দু'চোখে কেমন এক প্রকারের বিহ্বলতা—অচরিতার্থ আকাঙ্ক্ষার এক বেদনাময় অভিব্যক্তি।

মহীপাল পুনরায় ডাকিল। মৃন্ময় এতক্ষণে কতকটা ধাতস্থ হইয়াছে। সে একটু হাসিবার চেষ্টা করিয়া কহিল, পড়তে পড়তে বড্ড অন্যমনস্ক হয়ে পড়েছিলাম। একেবারেই খেয়াল ছিল না। কিছু বলবে আমায় মহীপাল ?

হ্যাঁ—মহীপাল বলিল, চলুন না খানিক বেড়িয়ে আসি। যাবেন ? কোন অসুবিধা হবে না ত ?

মৃন্ময় কহিল, না অসুবিধে আবার কি। মাথাটা ধরেছে, বেড়িয়ে এলে একটু ভাল বোধ করব হয়ত।

মহীপাল বলিল, আপনার শরীরটা কি তেমন ভাল যাচ্ছে না মাষ্টার মশাই ?

বাধা দিয়া মৃন্ময় কহিল, না বেশ ভালই আছি ত। মাথাটা একটু ভারী বোধ হচ্ছে। তা অনেকক্ষণ একদৃষ্টে বইয়ের দিকে তাকিয়ে থাকার দরুনই বোধ হয়।

মহীপাল বলিল,আমি তিনবার এসে ঘুরে গেছি। আপনি কিন্তু একেবারেই পড়ছিলেন না। অথচ—

মৃন্ময় একটু হাসিয়া বলিল, হ্যাঁ টের পেয়েছিলাম, কিন্তু তুমি ডাক নি বলে আমিও সাড়া দিই নি।

মহীপাল বলিল, আপনি হাসছেন, কিন্তু আমি সত্যিই আশ্চর্য্য হয়ে আপনাকে দেখছিলাম।

স্মিত হাস্যে মৃন্ময় কহিল, অবাক হয়ে দেখবার কি ঘটেছিল মহী ?

মহীপাল বলিল, সে আপনাকে আমি বোঝাতে পারব না, কিন্তু ভারি আশ্চর্য্য লাগছিল আপনাকে।

মৃন্ময় আবার হাসিল, বলিল, ও কিছু নয়—চলো কোথায় যাবে বলছিলে

না। কিন্তু যাওয়া শেষ পর্য্যন্ত তাহাদের হইল না। লিলি খবর পাঠাইয়াছে এখনই বাংলোয় ফিরিতে হইবে। বিশেষ প্রয়োজন আছে নাকি।

মৃন্ময় বলিল, তোমার দিদিমণি ডেকে পাঠিয়েছেন। আজ আর তোমার সঙ্গে যাওয়া হ'ল না মহীপাল।

মহীপাল বলিল, সে ত শুনতেই পেলাম মাষ্টার মশাই। মৃন্ময় চলিয়া গেল।

মৃন্ময় বাংলোয় ফিরিবামাত্র লিলি আসিয়া হাসিমুখে তাহার সম্মুখে দাঁড়াইল। খুশী হইয়া বলিল, খবরটা তা হলে ঠিক সময়ই পৌছে দিয়েছে মিনুদা।

তা দিয়েছে। মৃন্ময় কহিল, কিন্তু এমন জরুরী তলব কেন লিলি?

লিলি জবাব দিল, বলছি, কিন্তু তার আগে কিছু খেয়ে নাও। তুমি হাত মুখ ধুয়ে বসো, আমি এখুনি নিয়ে আসছি। লিলি চঞ্চল চরণে প্রস্থান করিল।

মৃন্ময়ের চোখে-মুখে বিস্ময়ের ভাব ফুটিয়া উঠিল। লিলির চলায় বলায় অকস্মাৎ যেন প্রাণচাঞ্চল্যের জোয়ার আসিয়াছে। কিন্তু ভাবিবার সময় কম।

মৃন্ময় অল্পক্ষণেই হাত মুখ ধুইয়া ফিরিয়া আসিল। লিলিও সঙ্গে সঙ্গে হাজির—পিছনে লছমিয়া খাবার বহিয়া আনিয়াছে। আহার্য্যের প্রাচুর্য্যে মৃন্ময় বিস্মিত হইয়া বলিল, এ সব কি লিলি? সারাদিন বসে আজ কি এইগুলোই করেছ?

লিলি হাসিমুখে বলিল, নইলে সময় কাটাই কেমন করে মিনুদা। তোমার মত আমার জন্যে ত কেউ তাঁর পাঠাগার খুলে রাখেন নি—

মৃন্ময় পরিহাস-তরল কণ্ঠে বলিল, তা রাখলেও তুমি পারতপক্ষে ওদিক মাড়াতে না। তার চেয়ে বোধ করি রান্নার নূতন নূতন প্রণালী আবিষ্কারের দিকে তোমার আগ্রহ বেশী।

লিলি তেমনি হাসিমুখে জবাব দিল, তুমি মিথ্যে বলো নি মিনুদা, কিন্তু এই আবিষ্কারকে কখনো ছোট করে দেখো না। তোমাদের অধ্যয়ন আর গবেষণার চেয়ে এর মূল্য ঢের বেশী।

মৃন্ময় খুব একচোট হাসিল। লিলি চোখে-মুখে গাম্ভীর্য্য ফুটাইয়া তুলিয়া কহিল, এটা বুঝি হাসির কথা হ'ল?

হয় নি বুঝি? মৃন্ময় বলিল, কিন্তু নিজেও যে হাসি চেপে রাখতে পারছ না লিলি। বলিয়া সে পুনরায় হাসিয়া উঠিল।

লিলি সে হাসিতে যোগ দিল না। বলিল, এমনি করেই তোমরা সত্যকে

